মোহন। ( উদ্‌ভ্রান্ত ভাবে কক্ষ মধ্যে প্রবেশ করিলেন ) কোথায় ? কোথায় নবাব বাহাদুর। হজরৎ শাহানশা, সেনাপতি মোহনলাল ফিরে এসেছে জনাব।

মেহের। ( তীব্র শ্লেষের সঙ্গে ) সেনাপতি মোহনলাল ! হাঃ হাঃ হাঃ হাঃ ( মোহনলাল প্রবেশ করিলে কক্ষের গরাদযুক্ত দ্বার সহসা অর্গলবদ্ধ হইল। মোহনলাল বন্দী হইলেন।)

মোহন। একি ! একি ? আমি পিঞ্জরাবদ্ধ ? ঘসেটির ষড়যন্ত্র। ঘসেটীর ষড়যন্ত্র !

লক্ষ্মী। বেগম সাহেবা—বেগম সাহেবা !

সেলিনা। কোথায় বেগম সাহেবা ? দয়া করুন, দ্বার মুক্ত করুন, বাংলার শেষ আশার প্রদীপ এমন ক'রে নিবিয়ে দেবেন না।—বেগম সাহেবা, বেগম সাহেবা !

মোহন। বৃথা অনুরোধ করছ লক্ষীবাঈ, বৃথা অনুরোধ তোর করুণা। এরা কেউ পলাশীর মহাপাপের প্রায়শ্চিত্ত আমায় করতে দেবে না। সুবে বাংলার অধিপতি নবাব সিরাজদ্দৌলা, তোমায় লাখো সেলাম জাঁহাপনা ! তুমি আজ কোথায়, জানিনা। যেথানেই থাকো, শুধু এই কথাটি জেনো জনাব, পলাশীর বেইমানি তোমার এই দীন নফরকে স্পর্শ করেনি। রাজা মোহনলাল,—বেইমান জাফর আলির তাঁবেদারীর আগে, তার জীবন বলি দিয়েছে।

( আপন বক্ষে ছুরিকা বিদ্ধ করিলেন। )

করুণা। কি করলে ! কি করলে দাদা—

মোহন। চোখের জল ফেলিসনে কেউ। এ আত্মহত্যা আমি করিনি,—সারা বাংলা আজ আত্মহত্যা করেছে ! এ শুধু মোহনলালের বুকের রক্ত নয়, সারা বাংলার বুক থেকে আজ এমনি ক'রে ফিনকি দিয়ে ঝরছে রক্ত। আর সে রক্ত পান করছে—ঐ পলাশী—রাক্ষসী প-লা-শী—( ভূমিতে লুটাইয়া পড়িলেন। )

যবনিকা